অস্তিত্ব সংরক্ষণের জন্য বিপুল প্রচেষ্টা করিয়াছে। অসংখ্য মনীষী ইহার পথ নির্দেশ করিতে চাহিয়াছেন। কিন্তু ভারত ধর্মের সহিত যেখানে সঙ্গতি রক্ষা করিয়া সমাজ সংস্কারের চেষ্টা হইয়াছে, সেইখানেই ইহা সফল হইয়াছে। উনবিংশ শতাব্দীর শেষপাদে পৌরাণিক সংস্কৃতির পুনরুজ্জীবনে আমাদের জাতীয় ঐতিহ্যে আস্থা ফিরিয়াছে। বাংলাদেশের বৃহৎ লোক জীবন শত বহিঃ সংঘাতের মধ্যে কিভাবে আপনার ধর্ম রক্ষা করিয়া চলিয়াছে, তাহা লক্ষ্য করিলে পৌরাণিক সংস্কৃতির কালজয়ী প্রভাবের কথা স্মরণ করিতে হয়। পৌরাণিক কথা কাহিনী বিচিত্রভাবে যুগ পরম্পরায় এ দেশের জীবনের উপর দিয়া জাহ্নবী ধারার মত বহিয়া চলিয়াছে। মহাকাব্য পুরাণের ছত্রে ছত্রে যে জীবনাদর্শ ও নীতিবোধের পরিচয় আছে, তাহা যুগ যুগান্ত ধরিয়া দুর্ভর জীবনকে রসে ও অনুভূতিতে সঞ্জীবিত রাখিয়াছে। এইজন্য ইহাদের কেন্দ্র করিয়া একটি স্বতন্ত্র দৃষ্টিবোধ গড়িয়া উঠিয়াছে। তাহা জাতীয় মানসের এক মৌলিক দৃষ্টি। বর্তমান যুগের সংশয়, জিজ্ঞাসা বা নাস্তিক্যবোধ এই দৃষ্টিকে সর্বতোভাবে আচ্ছন্ন করিতে পারে নাই, পরন্তু তাহা বর্তমান যুগের নূতন অভিঘাতগুলিতে নূতন ভাবে গ্রহণ করিতে সাহস সঞ্চার করিয়াছে। আধুনিক বাঙ্গালী জীবনের বিভিন্ন দিকে পৌরাণিক সংস্কৃতি মোটামুটি এইরূপ প্রভাব রাখিয়া দিয়াছে :

১। সামাজিক ক্ষেত্রে বিধি বিধান ও আচারের মধ্যে পৌরাণিক নির্দেশ ও স্মার্ত অনুশাসন বহুল পরিমাণে অক্ষুণ্ন রহিয়াছে। স্থান-কাল-পাত্র বিশেষে কিছুটা ব্যাহত হইলেও মোটামুটিভাবে এই বিধানগুলি সর্বত্র গ্রাহ্য ও অনুসৃত।

২। ধর্মীয় ক্ষেত্রে ভক্তিবাদের প্রাধান্য স্বীকৃত হইয়াছে। সমাজের কোন কোন ক্ষেত্রে জড়বাদ ও বুদ্ধিবাদের আংশিক প্রভাব দৃষ্ট হইলেও পৌরাণিক ভক্তিবাদ সাধারণ গণমানসে আজিও আপন মহিমায় প্রতিষ্ঠিত।

৩। সংস্কৃতির ক্ষেত্রে ঐতিহ্যান্বেষণ ও জাতীয় আদর্শকে শ্রদ্ধা জ্ঞাপন করা হইয়াছে। যুগচিন্তার প্রেক্ষাপটে এইরূপ চিরন্তন ভাবসম্পদগুলিকে একেবারে নির্মূল্য করা যায় নাই।

৪। জাতীয় চিন্তার সাধারণ ক্ষেত্রে যে সমস্ত নূতন জিজ্ঞাসার উদ্ভব হইয়াছে পৌরাণিক চেতনাকেও সেই আলোকে কিছুটা রূপান্তরিত

করা হইয়াছে। পৌরাণিক চরিত্র ও কথা নবযুগের মানবতাবাদ ও জীবন মহিমাকে প্রকাশ করিয়াছে।

৫। সর্বশেষে সাহিত্য ক্ষেত্রে রামায়ণ, মহাভারত ও পুরাণের ক্ল্যাসিক উপাদানগুলির নবীকরণ করিয়া ইহাদের গল্পরস ও কাব্য সৌন্দর্যকে নব যুগের উপযোগী করিয়া পরিবেশন করা হইয়াছে।

## পাদটীকা

১। স্বাধীনতা সংগ্রামে বাঙালী—নরহরি, কবিরাজ পৃঃ ১৫২
২। কালান্তর—রবীন্দ্রনাথ পৃঃ ৩৪৮
৩। ভারতবর্ষে ইতিহাসের ধারা—রবীন্দ্রনাথ
৪। রামায়ণ ও ভারত সংস্কৃতি, রামায়েত ধর্ম—প্রবোধচন্দ্র সেন পৃঃ ৬৪—৮৫
৫। লোকসাহিত্য, গ্রাম্যসাহিত্য—রবীন্দ্র রচনাবলী। বিশ্বভারতী সং। ষষ্ঠ খণ্ড পৃঃ ৬৬৪
৬। সাহিত্য, সাহিত্য সৃষ্টি—ঐ অষ্টম খণ্ড পৃঃ ৪১০—৪১১
৭। বৃহৎ বঙ্গ, ১ম খণ্ড—ডঃ দীনেশচন্দ্র সেন পৃঃ ১২৬
৮। রামায়ণের সমাজ—কেদারনাথ মজুমদার পৃঃ ৪১৫
৯। রামায়ণ ও ভারত সংস্কৃতি—প্রবোধচন্দ্র সেন পৃঃ ১১৪
১০। ঐ পৃঃ ১২১
১১। মহাভারতের সমাজ—সুখময় ভট্টাচার্য পৃঃ ২৭৫
১২। ঐ পৃঃ ২৭৬
১৩। ঐ পৃঃ ২৮২
১৪। ঐ পৃঃ ৪৮০
১৫। ভারত প্রেমকথা—সুবোধ ঘোষ, মুখবন্ধ পৃঃ ১৵—১৷০
১৬। স্মৃতি শাস্ত্রে বাঙালী—ডঃ সুরেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় পৃঃ ৩
১৭। ঐ পৃঃ ২১—৩৫
১৮। ঐ পৃঃ ১৯৭
১৯। পঞ্চোপাসনা—ডঃ জিতেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় পৃঃ ১৩
২০। ঐ পৃঃ ৩২
২১। ঐ পৃঃ ৪৯
২২। ঐ পৃঃ ১৬৮
২৩। ঐ পৃঃ ২১১
২৪। ঐ পৃঃ ১৬৯

২৫। পশ্চিমবঙ্গের সংস্কৃতি—বিনয় ঘোষ পৃঃ ১১০
২৬। ঐ পৃঃ ৪৯
২৭। ঐ পৃঃ ১০৭
২৮। ঐ পৃঃ ১১৪-
২৯। ঐ পৃঃ ৫০
৩০। গ্রাম দেবতা—আচার্য রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, সাহিত্য পরিষৎ পত্রিকা, ১৩১৪ সন, ১ম সংখ্যা।
৩১। ধর্মঠাকুর ও মনসা—ডঃ সুকুমার সেন (পশ্চিমবঙ্গের সংস্কৃতি, বিনয় ঘোষ গ্রন্থভুক্ত প্রবন্ধ) পৃঃ ৫৫৬-
৩২। পঞ্চোপাসনা—ডঃ জিতেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় পৃঃ ২৮০
৩৩। ঐ পৃঃ ২৮২
৩৪। পশ্চিবঙ্গের সংস্কৃতি—বিনয় ঘোষ পৃঃ ১৭৫
৩৫। পঞ্চোপাসনা—ডঃ জিতেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় পৃঃ ৩০৮
৩৬। ঐ পৃঃ ৩২০-

# নির্ঘণ্ট

( উদ্ধার চিহ্নের দ্বারা গ্রন্থ নির্দেশিত )